# ভাঙা বাংলার তার-ছেঁড়া বাউল

সুরের গুরু—
তোমার সুরের সভায় ও
আমার গান কি হবে ভুল
আমি ভাঙা বাংলার তার ছেঁড়া এক সুরহারা বাউল।
আমার মায়া-ভরা ঘরটি ছিল সুরমা নদীর তীরে
যেমন সুরমা আঁকা সজল চোখে থাকে মায়া ঘিরে।
সেই পরাণ গাঙের কুল হারাইয়া
আমি ভাসি স্রোতের ফুল ॥
আমি ভাঙা বাংলার……

ডালের উপর ছিল সুখে পঙ্খী আর পঙ্খিনী
সন্ধান পাইলো গহন বনের কাল নাগিনী
বিষের জ্বালায় সারীর কোমল অঙ্গ হয় আঙ্গেরা
সাথীহারা শুকের শোকে কেন্দে বাংলা হয় সারা।
সেই কান্দনে বুক সারিন্দার তন্ত্রী যে আকুল ॥

( শোন ) সেদিন তারে দেখে এলেম শহরের রাজপথে
তোমার ময়নাপাড়ার কালো মেয়ে
বসে ছেঁড়া আঁচল পেতে।
কন্যা তোমার নামটি কি, তারে জিজ্ঞাসি আমি
তুমি কি সেই কবিগুরুর কালো মেয়েটি
ওসে কথা না কয় তার পরিচয়
কালো হরিণ চোখেতে ॥

সেদিন চৈতী দুপুরে দারুণ আগুন রোদ্দুরে
কাজলা মেঘের ছিল না ছায়া মাথার উপুরে
ওসে বসেছিলো একাকিনী
কেউ ছিল না সঙ্গেতে ॥

কোথা সেই জল-ভরা ঘাট কোথা সেই ধেনুচরা মাঠ
জোনাক জ্বলা ঝিল্লী ডাকা সাঁঝের পল্লীবাট,
ও তার ধবলী কি হারিয়ে গেছে
শানবাঁধা শহর পথে ।।

তবু শোন কবিগুরু আমি আজো ভুলি নাই
তুমি যে যাবার আগে বলেছিলে ডাক দিয়ে যাই ।
তোমার কাছে দীক্ষা পেয়ে তোমার সুরে গাই
একতারাতে সহস্রতার বুকের বীন বাজাই ।
সাতভাই চম্পা প্রাণের কলি
ফোটাবে ফুল কৃষ্ণকলি,
শুকনো বাগে আসবে অলি সেদিন দূরে নাই ।।
কৃষ্ণকলি নয় সে খর্ব, পাষাণী অহল্যা অগ্নিগর্ভ
ভূখ মিছিলের সম্মুখে তার ধ্বনি শুনতে পাই ।।

রচনাকাল / ১৯৬১

## আজাদী হয়নি আজও তোর

আজাদী হয়নি আজও তোর
নব-বন্ধন শৃংখল ডোর
দুঃখ রাত্রি হয়নি ভোর
আগে কদম কদম চল জোর ॥

শত শহীদের আত্মদান
একি তারই প্রতিদান
দেশদ্রোহীর এ বিধান
চূর্ণ কর কর অবসান ॥

সাম্রাজশাহীর পাতা ফাঁদ
খুনি ধনীকের এ বনিয়াদ
ভাঙরে ভাঙ শোষণের বাঁধ
শোন তেলেঙ্গানার সংবাদ ।

ওরে ও কিষাণ মজদুর
আর মনজিল নয় নয় দূর
ওরে তবু তো পথ বন্ধুর
ডাকে উত্তাল জলসমুদ্দুর ।

রচনাকাল / ১৯৪৯

## চীনের একটি লোকগীতি

দূরে নীল পাহাড়ের গায়ে ঘেষা গাঁয়ে
থাকে এক বনবালিকা
রূপে তার আকাশের চাঁদে রঙ লাগে
দু'চোখে চমকে চঞ্চল বিজুলি শিখা ॥

ঝিরঝির ঝর্ণার গা বেয়ে বেয়ে
নেমে আসে প্রতি ভোরে
ধবধবে ফোটা ফুল কাচ মেঘ শিশুটি
দু'হাতে বুকে ধরে ধীরে অতি আদরে ॥

যদি কোনো দিন সেই পথে দেখো তাহারে
হবে যেন পথহারা
বারে বারে ঘুরে ঘুরে সেইখানে যাবে ফিরে
দু'চোখের চাহনিতে হবে পাগল পারা ॥

চাই না ধন-দৌলত হীরামণি জহরত
চাই না গো অট্টালিকা
যাবো সেই পাহাড়ে, হবো মেঘ পালক
শুধু যদি সাথে পাই রূপসী সেই বালিকা ॥

অনুবাদকাল / ১৯৫৮

চীনের ছিঙ্কাই প্রদেশের লোকগীতি।

## তোর মরাগাঙে আইল এবার বান

তোর মরাগাঙে আইলো এবার প্রাণ
ওরে ও কিষাণ
তোর মরা গাঙে আইলো এবার প্রাণ ।।
নতুনদিনের নতুন কিষাণ নতুন বিধান
যায় যদি যায় যাক্‌নারে প্রাণ
দিব নাতো ধানরে ।।

ও তুই হাতে নে একতার শক্তিশেল
তোর পাকা ধানে পড়লো এসে
পাগলা হাতির মেল রে, নে একতার শক্তিশেল ;
শেষ লড়াই এ ছুটে কিষাণ বর্গীরা সাবধান
মোকাবিলা করবো এবার লড়াই-এর ময়দানরে ।।
ও তুই জীবনভরে সইলি কত দুঃখ
ফসল তুলে বছর বছর মিটলো না তোর ভুখরে
পাষাণ হইল বুক
আখেরি ফয়সলা হবে, কাস্তেতে দে শান
জুলুমবাজী অত্যাচারের করব অবসান রে ।।
চারদিকে আজ মিলছে জনগণ
হাজং, টিপরা, মনিপুরী, সাঁওতালী বর্মন—রে
মিলছে জনগণ
গোলাগুলির বালির বাঁধে রোখবে কি আর বান
মাটির ছেলে হবে খাঁটি মাটির মালিকান রে ।।
কত শিবরাম সমীরুদ্দিন মরলো দেশের তরে
চাষীর ছেলে শহীদ হইলো প্রতি ঘরে ঘরে রে
মরলো দেশের তরে
তারা নিজে মরে মরার দেশে আনলো প্রাণের বান
আপন রক্ত দিয়া মিল করিল মজুর কিষাণ ।।

রচনাকাল / ১৯৪৬

## ঢাকার ডাক

শোন দেশের ভাই ভগিনী
শোন আচানক কাহিনী
কান্দে বাংলা জননী ঢাকার শহরে ।।

ও ভাই রে ভাই—ছিল বুড়িগঙ্গার মরাপানী
তার বুকে কে আনলো জোয়ানীরে
কার কইলজার খুনে বয় উজানী
শুক্‌না বালুচরে ।।

ও ভাই রে ভাই—একুশে ফেব্রুয়ারী দিনে
খুশীর মধু নয়া ফাগুনেরে
হঠাৎ দিন-দুপুরে অমানিশার
ঢাকলো অন্ধকারে ।।

ও ভাই রে ভাই—যে ভাষায় আমার ফুটে বুলি
ফুটে আমার প্রাণের কলিরে
সেই গুলবাগে চালাইলো গুলি
নিতে সেই ফুল ছিঁড়ে রে ।।

ও ভাই রে ভাই—রফিকুলের মাথার খুলি
উড়ায় গরম সীসার গুলি রে
যেমন ফোরাত নদীর পারে আজগর
বিষ তীর খাইয়া মরে রে ।।

ও ভাই রে ভাই—আইলো যখন হাইকোর্টের ধারে
আচম্‌কা ঝাপাইয়া পড়ে—রে
তাজা রক্তমাংস খাইল ছিঁড়ে
( যত ) হিংস্র জানোয়ারে ।।

ও ভাই রে ভাই—নিয়া আজিমপুরের গোরস্থানে
রাইতের নিশায় অতি গোপনে—রে
বিনা জানাজা বিনা কাফনে
মাটি দিল কবরে ॥

ও ভাই রে ভাই—( সেদিন ) চাক্কা বন্ধ হইলো রেলে
নারায়নগঞ্জের সূতাকলে রে
সেদিন উঠলো না ঢেউ পদ্মার জলে
সুজন নাইয়ার সুরে ॥

ও ভাই রে ভাই—( ফুটলো ) লাল ফাগুনের আগুনে ফুল
শহীদ আবুল, বরকত রফিকুলরে
মেঘনার দুইকূল হইলো আকূল
জীবনের জোয়ারে ॥

কাইন্দ না মা কাইন্দ না আর বঙ্গ জননী
তুমি যে বীরপ্রসবিনী গো তুমি শহীদ জননী ॥
আইজ আনন্দের মহরম মাগো খুশীর আগমনী
পদ্মার বুকে মিললো আইয়া গঙ্গানদীর পানী
মরহুম আত্মার করে মোনাজাত বাংলার ভাই ভগিনী
মুছ মাগো মুছ চক্ষের পানী ॥

কৃত্তিবাস, চণ্ডীদাস, আলোয়াল একই বৃক্ষের ফুল
মধু, শরৎ, রবীন্দ্রনাথ, কায়কোবাদ, নজরুল
এই বাংলা ভাষায় গাইয়া গেল যত আউল বাউল
( আইজ ) ঢাকার শহরে তাদের সম্মিলনী ॥

যে ভাষায় আমি কান্দি হাসি ভাষা আমার জান
যে ভাষায় রাখাল বাজায় বাঁশি, মাঝি ধরে টান
( আজ ) মেশিনগান কি বুঝতে পারে আমার বাংলা গান
জান যাবেতো, যাবে না জবানী ॥

শহীদ স্তম্ভ ভাঙে কারা সাধ্য আছে কার ॰
মোদের সিনায় সিনায় উঠে শহীদের মিনার
সেই মিনারের মোয়জ্জীনের নয়া জমানার
শোন ভোরের শোন আজান ধ্বনি ॥

রচনাকাল / ১৯৫২

## হবিগঞ্জের জালালী কইতর

হবিগঞ্জের জালালী কইতর
সুনামগঞ্জের কুরা
সুরমা নদীর গাংচিল আমি
শূন্যে দিলাম উড়া ॥

শূন্যে দিলাম উড়ারে ভাই, যাইতে চান্দের চর
ডানা ভাইঙ্গা পড়লাম আমি কৈলত্তার উপর ।
তোমরা আমায় চিনৃছনি ॥

হাওরের পানী নাইরে হেথায়, নাইরে তাজা মাছ
বিলের বুকে ডালা মেলা, নাইরে হিজল গাছ
বন্ধু নাইরে তাজা মাছ।
তবু নিদহারা নগরের পথে রাইতের দুপুরে
মরমীয়া ভাটিয়ালী আমার গলায় ঝুরে
তোমরা আমায় চিনৃছনি ॥

এই সুরে আছেরে বন্ধু অশথ বটের ছায়া
এই সুরে বিছাইয়া দেয়রে শীতল পাটির মায়া
বন্ধু অশথ বটের ছায়া ।
এইনা সুরের পালের দোলায়, খুশীর হাওয়া বয়
এই সুরের দৌলতে আমি জগৎ করলাম জয়
তোমরা আমায় চিনৃছনি ॥

রচনাকাল / ১৯৬২

সুরারোপ : হেমাঙ্গ বিশ্বাস ও নির্মলেন্দু চৌধুরী

## তোরা বল সখী বল

তোরা বল সখী বল বল বল আমারে
ও কে ঘরের বার, কূলের বার
করলো নারীরে ॥

ছিল ছায়ায় ঢাকা, পাখি ডাকা মায়ায় ঘেরা ঘর
স্বামীর সোহাগ ছিল কত সন্তানের আদর
সেই ঘরে কে আগুন দিল
সর্বস্ব ধন নিল হরে ॥

ছিল বাংলাবধূ বুকে মধু, অমৃতের খনি
আন্ধার ঘর উজল-করা নীলকান্তমনি
সেই বুকে কে গরল দিল
দংশিলো কোন বিষধরে ॥

ওরে হতভাগা দেশবাসী জাগবি কবে বল
সর্বনাশের রসাতলে সমাজ হইল তল
দেশমাতা হয় কুলটা
লম্পটের ব্যাভিচারে ॥

রচনাকাল / ১৯৪৪

## পদ্মা কও, কও আমারে

পদ্মা কও, কও আমারে
( আইজ ) মন বাঁশুরী কাইন্দা মরে তোমার বালুচরে ।।

পদ্মারে, তুমি আমার ভালোবাসা
তুমি আমার স্বপ্ন আশা
কে বলেরে কীর্ত্তিনাশা কূলভাঙা তোরে
ও যে-জন ভাঙলো কূল ভাঙলো বাসারে
সর্বনাশা চিন্‌নিলা তারে ।।

পদ্মারে, পরান মাঝি হাইল ধরিত
হুসেন মাঝি গুণ টানিত
ভাটিয়ালী সুর নাচিত ঢেউ-এর নূপুরে
কত চান্দের বাতি জ্বলতো জলেরে
রাইতের নিঝুম আন্ধারে ।।

পদ্মারে, কোন বিভেদের বালুচরে
তোর ময়ূরপঙ্খী ভাঙলো ওরে
কোন কালসাপে দংশিলো তোর
সুজন নাইয়ারে
আজ ভেলায় ভাসে বেহুলা বাংলারে
বধূর বিষের জ্বালা অন্তরে ।।

রচনাকাল / ১৯৫২

## মন কান্দেরে পদ্মার চরের লাইগ্যা

আমার মন কান্দেরে পদ্মার চরের লাইগ্যা
দরদীরে, মন কান্দে পদ্মার পাড়ের লাইগ্যা ॥
আমার শান্তির গৃহ, সুখের স্বপনরে
দরদী কে দিল ভাঙিয়া ।।

পানীত কান্দে, পানী খাউরি,
শুকনাত কান্দে টিয়া
আমার অভাইগ্যার অন্তর কান্দেরে
পোড়া দেশের লাগিয়া ।
দরদীরে, আমার আমগাছে ধরেনি মুকুল
আমার ঝিঙা মাচায় ফোটেনি ফুল
আয়নি বকুল তলায়
আউল্যা চুলে সন্ধ্যা নামিয়া
গহীন রাইতে একলা ডালেরে
দুঃখিনী ডাকেনি পাপিয়া ।।

কার্তিক মাসে বুকে ক্ষীর, ক্ষেতের ধানে ধানে
অঘ্রানে রান্ধুনী পাগল নয়া ভাতের আঘ্রানে ;

দরদীরে আশ্বিন মাসে কত খুশীতে
ভাইধন আইতো নাইঅর নিতে
ভরা গাঙে রাঙলা নাও বাইয়া ,
আইজ কূলে আমার লক্ষীন্দর
বিষে অঙ্গ জরজর
আমি বেহুলা চলছি ভেলায় ভাসিয়া ॥

রচনাকাল / ১৯৫২

## লাল লণ্ঠন নাটকের গান

থিমেই ঃ বুকের পাঁজরে ঢাকা আছে গুপ্তধন
অগণন বুকের জ্বালায় জ্বলে লাল লণ্ঠন।

লি-ইউ-হো ঃ আঁধার রাতে ঝড়ো হাওয়া বহে শন শন্ শন্
হাতে মোর অনির্বাণ জ্বলে লাল লণ্ঠন।
উত্তরে দূর পাহাড়ের গা বেয়ে
পার্টির দূত নিয়ে দ্রুত
ট্রেন আসছে ধেয়ে ॥

লি খুড়ি ঃ উত্তাল ঢেউয়ে উদ্দাম
নির্ভীক নাবিক মন
হিংস্র ব্যাঘ্র দেখি—
শিকারীর জ্বলে নয়ন ॥
এই আঁধারের বক্ষ ভেদি
বিপ্লব বহ্নিশিখা
জ্বালবে জ্বালবে জ্বালাবেইরে—
দিগন্তের বন্ধন ॥

থিমেই ॥ আছে অগুনতি খুড়ো আমার
( আমার ) অতি আপন জন।
তবু তারা যে অচেনা
কত আছে অগণন ॥
আপনার চেয়ে আপন
স্বজনের চেয়েও স্বজন
তারা সাচ্চা বীর
আমার বাবার মতন ॥
তাঁরা যে অচেনা
(তারা) নাম না জানার দল
দেয় মৃত্যুর বুকে হানা
ধীর, স্থির, অচঞ্চল ॥

সমবেত : প্রচণ্ড রোষে ফোঁসে অসন্তোষে
নির্যাতিত জনতা
বসন্ত বজ্রে গুরু গুরু গর্জে
ঘোষিল এই বারতা ।।

উত্তরী-পাহাড়ের বীর গেরিলার
ঐ শোন আগমনী
লাল লণ্ঠনের আলোর ইশারায়
দীপ্ত পথের নিশানী ।।

থিমেই : আমি যে বিপ্লবের কন্যা
আজ আমারে আমি যে চিনি
শোন শোন রূপকথা নয় সে যে
লাল লণ্ঠনের শোন কাহিনী ।।

বীর গেরিলার সঙ্গিনী আমি
এই তো মোর পরিচয়
মুক্তিফৌজের দৃঢ় পদক্ষেপে
পৌঁছাবই লক্ষ্যে নিশ্চয় ।

মহান পার্টির ছত্রছায়ায় পেয়েছি যে চির বরাভয় ।

সমবেত : ইয়াংসীর বুকে যেমন ওঠে ঢেউ
সে তরঙ্গ রুখতে পারে না তো কেউ
রক্তের সায়রে ফুটে যে ফুল
অত্যাচারের খর বন্যায়
হয় না নির্মূল
সৌরভে আকুল ।।

কোরাস : মহাচীন আমাদের দুর্জয় চীন
প্রত্যুষ-সূর্যের মতো রঙীন
ঘোর ঘনঘটা মেঘে আসুক দুর্দিন
তবু পতাকা রবে চিরউড্ডীন ।।

হোয়াংহোর বন্যায় নেই আর চোখের জল
কুলপ্লাবী উল্লাসে সমুদ্র কল্লোল
লাল নক্ষত্রের দেশ ঐ ইয়েনান
সাম্যবাদের শিখা অনির্বাণ
।পথের নিশান
মোদের পার্টি মহান ।।

রচনাকাল / ১৯৬৯

চারণদলের 'লাল লণ্ঠন' চীনা নাটকের বাংলা রূপান্তরের জন্য রচিত।

## গুলিবিদ্ধ গান যে আমার

( খাদ্য আন্দোলনের শহীদের উদ্দেশে )

গুলিবিদ্ধ গান যে আমার খুঁজে খুঁজে মরে
কোন অভাগিনী মায়ের সন্তান ফিরেনি ঘরে
তাঁরে খুঁজে খুঁজে মরে ।।

সান্ধ্য আইনের কুটিল অন্ধকারে
কৃষ্ণনগর হতে যায় যে কোন্নগরে
ঘুরে আউলী হয়ে বাঁসিরহাটে
ইছামতীর চরে
কারে খুঁজে খুঁজে মরে ।।

কার বুকের ক্ষত হতে রে বন্ধু রুধির আজো ঝরে
কার দহন জ্বালা ধিকি ধিকি জ্বলিছে অন্তরে রে
বন্ধু রুধির আজো ঝরে ;
তাই ঘরে ঘরে নীরব কান্নায়
কণ্ঠ আমার সুর খুঁজে না পায়
সে হতে চায় বাজ-বিজুলী কালবৈশাখীর ঝড়ে ;
তারে খুঁজে খুঁজে মরে ।।

রচনাকাল / ১৯৬৬

## এগিয়ে চল মুক্তিসেনা

( ভিয়েৎনামী মুক্তিফৌজের গান )

এগিয়ে চল মুক্তিসেনা দৃঢ় পদক্ষেপে
চূর্ণ করি দম্ভশির সাম্রাজ্যশাহী ইয়াঙ্কীর।
মুক্তিসেনাদল, প্রবাহিনী নীল মেকং
ধূম্র পাহাড় ট্রুয়ংসং ঐ হাঁকে বীর।।

শুরু হলো আখেরী জং
ঝঞ্ঝা মৃত্যু পায়ে দলি
দুর্বার চলে ভিয়েতকঙ
বজ্রশিখায় উদয় আকাশে লিখছে নাম
মুক্তস্বাধীন ভিয়েৎনাম।।
এগিয়ে চল, এগিয়ে চল, এগিয়ে চল।।

অনুবাদকাল / ১৯৬৬

## এ মাটির এই ধূলিকণায়

এই মাটির এই ধুলিকণায়
কতো রক্তরেখা
এই মাটির এই ঘাসে ঘাসে
ইতিহাস লেখা।

কতো মায়ের নিদ-হারা রাত আকুল নয়ন
কতো বধূর নিশুতি রাতের গোপন ক্রন্দন
হয়নি মিছে, রচিল সে আমারি স্বপন
ও সে আমারি স্বপন ।।

বারে বারে বন্যা এলো ঝঞ্ঝা ঝড় বাদল
এই মাটিকে ছিনিয়ে নিতে বন্য পশুর দল ;
প্রতিরোধে ফাঁসিরমঞ্চে শুনি মাটির গান
নীল সাগরের ওপার হতে ডাকে আন্দামান
আমার মাটি, আমার মা-টি
আমার অভিমান ।।

রচনাকাল / ১৯৬৭

উৎপল দত্ত লিখিত "রাইফেল" যাত্রার জন্য রচিত। ( নসিবন চরিত্র গীত। )

# আমার গাঁয়ের শীর্ণ নদী

(বাংলা-বনগীত)

আমার গাঁয়ের শীর্ণ নদীটির শীতল জলে
চাঁদের ডিঙি ভেসে চলে
কূলে কূলে তার কচি বাঁশের ঝাড়
হেলে দোলে পড়ে ঢলে ।।

চকিত চাহনি বনের হরিণী বালুচরে ঘুরে ঘুরে
ঠমকি ঠমকি, দেখে আপনারে
ফটিক জলের মুকুরে ।

সেই সে নদীর পিয়ালীর বাঁকেতে
একটি কুড়ে ঘরে
সে ছিল মোর নয়নের মণি
ভুবন উজল করে –
তোমরা কি জান, কোথা গেল সে
কোন্ সে অজানা দেশে
শূন্য ঘাটে আসে না তো কেউ
কলসী গেল ভেসে ।

তার লাগি কোকিল কাঁদে
ও ময়না, ময়না ও
তার লাগি ডাহুক ডাকে
ও ময়না, ময়না ও
ও ময়না চাঁদের কণা –
কই গেলি, কই গেলি, কই গেলি ।
জীবনের ধন
তার কথা এই নদীর ঢেউয়ে ঢেউয়ে বলে
চাঁদের ডিঙি ভেসে চলে ।।

রচনাকাল / ১৯৫৮

## মুক্তি শিবিরে হাঁকে বিউগল

সৈনিক, মুক্তিশিবিরে হাঁকে বিউগ্‌ল্
আহ্বান শোন ঐ সেনানীর ॥
তালে তালে ফেল পা কমরেড
শিরে তব গুরুভার ধরণীর ॥

সংকটে সুযোগের ইঙ্গিত
গাও সবে ঐক্যের সঙ্গীত
স্বদেশের স্বাধিকার নহে দূর
সমাপ্তি শাসকের শয়তানীর ॥

সর্বহারা আজ সেনাদল
শ্রমিকের পাঞ্জায় তলোয়ার
জনগণ নহে আর হীনবল--
দুনিয়ার খুনীদল হুশিয়ার;

মুক্তির ফৌজ চলে টলমল
প্রতিশোধ জ্বলে চোখে ঝল্‌মল্
শত্রুর সিঞ্চিত শোণিতে
রঞ্জিত কর ধুলি সরণির।
তালে তালে ফেল পা কমরেড
আহ্বান শোন এই সেনানীর।

রচনাকাল / ১৯৪২

## তোরা যে মাতৃমুক্তি-মন্ত্রী

নিভিছে শিক্ষাদীপ শিখা
ঘেরিছে তিমির যবনিকা
বিদ্যালয়ে পড়েছে আগল
কোথারে ছাত্রদল ।
শান্তি প্রগতি স্বাধীনতা
মুক্তভারত জাতীয়তা
ছাত্রজীবন মর্মকথা
দহিছে মরণানল ॥

শিক্ষাবিহীন শিশুরা আজ
গৃহহীন, পরে দীনের সাজ
একি রে তোমার ভাবী সমাজ
এরা কি জাতির বল ॥

জন্ম দিল যে আপন ঘরে
মধু-বঙ্কিম শরৎ রবিরে
বর্বরতার অন্ধকারে
সেদেশ হবে কি তল ॥

তোরা যে মাতৃমুক্তি-মন্ত্রী
তোরা যে অরুণ উদয়-যাত্রী
তোরা যে স্বাধীন ভারত শাস্ত্রী
ভুলিবি কি তা বল ॥

রচনাকাল / ১৯৪৩

## আমরা যুগের স্বপ্ন ওরে

বীর কিশোর দল

  আমরা বীর কিশোর দল ।।

আমরা যুগের স্বপ্ন ওরে আমরা জাতির বল ।।

আমরা দেশের মুক্তি-মুকুল,

রক্ত-উষার ফুটন্ত ফুল

সবুজ প্রাণের অবুঝ নেশায় চিত্ত যে চঞ্চল ।।

হতে পারি শিশু মোরা নইতো তবু হীন

মোদের মাঝে লুকিয়ে আছে ভবিষ্যৎ রঙীন ;

  দুঃখ নিশায় আমরা দীপ

  লাল তারকার পরেছি টীপ

চলার তালে পড়বে খুলে দাসত্ব শৃঙ্খল ।।

ঘরেতে আজ হাহাকার, দ্বারে দস্যুদল

আমরা কিরে দেখব বসে মায়ের চোখের জল ;

  চীন রাশিয়ার বীর কিশোর

  দেশের লাগি লড়ছে জোর

তাদের হাতে হাত মিলায়ে লড়ব মোরা চল ।।

রচনাকাল / ১৯৪২

# কাস্তেটারে দিও জোরে শান

তোমার কাস্তেটারে দিও জোরে শান
কিষাণ ভাই রে,
কাস্তেটারে দিও জোরে শান ।।

ফসল কাটার সময় হলে কাটবে সোনার ধান
দস্যু যদি লুটতে আসে কাটবে তাহার জান—রে ।।

শান দিও, জোরসে দিও, দিও বারে বার
হুশিয়ার ভাই, কভু তাহার, যায় না যেন ধার—রে ।

ও কিষাণ তোর ঘরে আগুন, বাইরে যে তুফান
বিদেশী সরকার ঘরে, দুয়ারে জাপান—রে ।।

একতায় ভাই চীনের মানুষ হইল বলীয়ান
ছয়টি বছর জাপানীরে করলো যে হয়রান—রে ।।

এক হয়ে আজ দাঁড়াও দেখি মজুর কিষাণ
এক নিমেষে আসবে স্বরাজ, ঘুচবে অপমান রে

রচনাকাল / ১৯৪২

## উদয় পথের যাত্রী

উদয়পথের যাত্রী
ওরে রে ছাত্রছাত্রী,
মশাল জ্বালো, মশাল জ্বালো, মশাল জ্বালো।
প্রেতপুরীর এই অন্ধকারায় আনো আলো ॥

পিশাচ নিশাচর
ঘিরিছে চরাচর
বাণীর পূজারী কাঁদে নিরন্ন বেদনায় জর্জর ;
আলোক মিনারে প্রদীপ শিখারে ওরা যে নিভালো ॥

শিক্ষাবিহীন গৃহহারা যারা কাঁদিছে আঁধারে
হে প্রগতির সৈনিক তোরা ভুলিবি কি তাদেরে।

কঙ্কালে প্রাণ দাও
জীবনের গান গাও
ভুলি ভেদাভেদ অন্ধআবেগ, হাতে হাত মিলাও
ধনপিপাসায় মূঢ় হতাশায় আগুন জ্বালো ॥

**রচনাকাল / ১৯৪৪**

## ঘোর তমসা ভেদি

দুঃখের রাতের ঘোর তমসা ভেদি
স্বাধীনতা দিবস এলো যে ফিরে।
শহীদের মৃতপ্রাণ শোন করে আহ্বান
করাঘাত হানে তব দ্বারে ।।

জাগো জাগো জাগো জাগো দেশবাসী
শৃঙ্খলিতা ভারতমাতা কাঁদে মুক্তিপিয়াসী,
রুদ্ধদুয়ারে স্বপন শিখরে এখনো কি রবে ঘুম ঘোরে ।।

ভারতজাতির যতো স্বপ্নকামনা
অর্ধশতকের মুক্তিসাধনা
শ্মশান চিতায় হয় যে বিলীন ক্ষুধিতের ক্রন্দন হাহাকারে ।।

মুমূর্ষু বাংলার এ দুঃখ তাপ
হত দেশপ্রেমে করে অভিশাপ
ঘুচাও এ লজ্জা, ঘুচাও এ পাপ, জাগ্রত একতার হাতিয়ারে ।।

রচনাকাল / ১৯৪৪

সুর : হেমাঙ্গ বিশ্বাস ও নির্মলেন্দু চৌধুরী।

## প্রাণের বদলে চাই প্রতিদান

ডাকে ঐ ডাকে ঐ,
ডাকে রামেশ্বর ডাকে মনোরঞ্জন
কদম রসুল ডাকে, ডাকে ধীররঞ্জন
ভুলো না, ভুলো না, ভুলো না
রাজপথে যত রক্তের লিখন ॥

মরণ পারের শোন আহ্বান,
প্রাণের বদলে চাই প্রতিদান,
রক্তধারায় দূর হোক ব্যবধান
হাতে হাতে রাখীবন্ধন ॥

নীল সমুদ্র লাল করে গেল,
নাবিকের রক্তধারা
তারাও তো শুনেছে আমাদের ডাক
তারাও তো দিয়েছে সাড়া ॥

খুনীদের সাথে কে চায় আপস,
জাগ্রত জাতি নয় ভীরু কাপুরুষ,
লক্ষপ্রাণের পুঞ্জিত রোষ,
চায় সে যে অন্তিম রণ ॥

রচনাকাল / ১৯৪৬

সুর : পরেশ চক্রবর্তী।

# মিলিত প্রাণের রুদ্ধ দেউলে

ভুলি নাই, ভুলি নাই,
অন্ধকারার বন্দী আলো-কমল,
তোমাদেরে ভুলি নাই
মিলিত প্রাণের বুদ্ধ দেউলে,
অর্ঘ-দীপ জ্বালাই।

তোমাদের যত শৃংখল ভার,
মোদের গলার হল মনিহার,
অগ্নিবীণায় যে গান গাহিলে
সে গান আজিও গাই ॥

তোমাদের প্রিয় জন্মভূমি ধূলায় লুণ্ঠিত,
ক্ষুধিত, ক্লিষ্ট মানবতা পীড়িত, লাঞ্ছিত

সাগরের পারে শুনি জয়গান,
হেথায় তবুও জাগেনাতো প্রাণ,
প্রাণের প্রদীপ কে জ্বালিবে ওগো
তোমাদের পথে চাই ।।

রচনাকাল / ১৯৪৬

সুর : পরেশ চক্রবর্তী

## তব মৃত্যু এনেছে বরাভয়

তব মৃত্যু এনেছে বরাভয়
নাহি ভয়, নাহি ভয়, নাহি ভয়
রক্ত-সায়রে ফোটে জীবন কমল
ঘাতকের হলো পরাজয় ।।

যুগসন্ধ্যার তোরণ তলে
শত শহীদের প্রাণ-দীপালী জ্বলে
মহামরণে এলো মৃত্যুঞ্জয় ।।

নাহি ভয়, নাহি ভয়, নাহি ভয় ।।

বক্ষের পঞ্জরে বেঁধে দিল মুক্তির পথ
লক্ষ বাহুর টানে চলে তাই জীবনের রথ.

মিছিলের কণ্ঠে শপথ কঠিন
দু'শতকের পরিশোধ হবে ঋণ
মৃত্যু বিহীন মহামানবের জয় ।।

রচনাকাল / ১৯৪৬

সুর : প্রাণেশ দাস।

## আজব দেশের আজব লীলা

আজব দেশের আজব লীলা কোন যুগে হুনছনি সজনি
হৈরর তেল কোন দেশ গেল খবর জাননি ।।
দিল্লীশ্বরের লা বাদশা ফরমান করিলা
দরবেশী নাচ নাচবা তাইন্ হক্কলরে জানাইলা
কত দাওয়াত ভেজিলা
মরি হায়, হায় হায়, হায়, রে
হাজার মন তেল পুড়িব দেখতে রাজার নাচুনী ।।

রাধার এক হাতেতে বাঁশী আর, আর হাতেতে অসি
বাঁশীর টানে নেতাগণে লাগায় প্রেমের ফাঁসি
মুখে কিবা মধুর হাসি
মরি হায় হায় হায় হায় রে
আর হাতেতে অসির টানে গরীব দুঃখীর কোরবানী ।।

ফেরেঙ্গীর খেল শেষ হইল না আরেক নতুন ঢং
বিলাত থনে আইলা উড়ি তিন বিলাতি সঙ্
মুখে কতই রঙ্ ঢঙ্
মরি হায় হায় হায় হায় রে
যেন শ্রীদাম সুদাম সঙ্গে লইয়া আইলা যদু কুলমণি ।।

নয়াদিল্লীর বৃন্দাবনে যত কলির গোপিনী
কদমতলায় নতুন খেলায় জুটিলা এখনি
শ্যামের কিবা বংশীধ্বনি
মরি হায় হায় হায় হায় রে ;
নয়া পীরিতে মন ভাঙ্গাইতে তেলের হইল টানাটানি ।

স্বরাজের গাড়ি তৈয়ার হৈল জুড়িল বলদ
চাক্কাতো চলে না চাচা বিসমিল্লায় গলদ
আরে হায় কি আপদ
মরি হায় হায় হায় হায় রে
গাড়োয়ান যত তেল ঢালে তত্তই চাক্কার ক্যাঁকেচানি ।।

তেলের কিচ্ছা হুনলায় এখন নাকো তেলাদিঁ ঘুমাও
হৈরর তেলর লাগি কেনে কেচমেচি লাগাও
মিছা সরকাররে দগ্ধাও
মরি হায় হায় হায় হায় রে
তোমরা হইলায় স্বরাজের বলদ চোখ বুজিয়া টান ঘানি ॥

রচনাকাল / ১৯৪৭

## তেলেঙ্গানা তেলেঙ্গানা

তেলেঙ্গনা, তেলেঙ্গানা ॥
চিংকাং পাহাড়ের অগ্নিশিখা দিয়েছে হানা ॥
হাতে আছে রাইফেল, পেটে নাই দানা ॥
তেলেঙ্গানা, তেলেঙ্গানা ॥
পোড়া মাটির পিয়াসা
শতকের পিয়াসা
ঘূর্ণিপাকে দিল, ঝড়ের আশা
বসন্ত বজ্রে তারই ঘোষণা ॥
তেলেঙ্গানা, তেলেঙ্গানা ॥

রচনাকাল/ ১৯৭৯

'তেলেঙ্গানা' নাটকের জন্যে রচিত। 'লাইম লাইট' এই নাটকটি মঞ্চস্থ করেন।

## হারাধন রঙমন কথা

রচনা : ভূপেন হাজারিকা ও হেমাঙ্গ বিশ্বাস

হারাধন : হেমাঙ্গ বিশ্বাস, রঙমন : ভূপেন হাজারিকা

সুর : বিহু-ভাটিয়ালী

আসামের বসন্ত উৎসব, রঙালী বিহু। মাদারের কাঁটা ডালে, 'বিরিকা' পাতায় ও 'ভেবেলী লতায়' রঙের হোলী। পাড়ে পাড়ে মহিষের শিং এর পেঁপা বাঁশীর সুরে, বাঁশের টকা ও ঢোলের তরঙ্গে বিরতিহীন বিহুনাচে 'বুড়া লুইত'-এ (বৃদ্ধ ব্রহ্মপুত্রে) আসে যৌবনের উচ্ছ্বাস। তাঁতশাল থেকে বেরিয়ে আসে যুবতী। মাঠের যুবক তাকে শুনিয়ে গান ধরে—

ঘরত্ নবহে মন সমনীয়া পথারত্ নবহে মন
কমুয়া তুলাবোর যেনে কৈ উড়িছে তেনে কৈ উড়িবর মন।

(ঘরে ও বসে না মনরে, সাথী পাথারে বসে না মন
ফাটা-শিমূল যেমনি উড়ে তেমনই উড়ার মন।)

বহুজাতি উপজাতি অধ্যুষিত ব্রহ্মপুত্র উপত্যকার শ্রেষ্ঠ উৎসব বিহু। কৃষি-কেন্দ্রিক সমাজের ইপ্সিত ফসলের প্রাচুর্যের ঐন্দ্রজালিক অনুকৃতি বিহুনাচ ; ঢোলে বাজে বৃষ্টি— ওঠে বজ্রের গর্জন। দেহভঙ্গিমায় ঝড়ো বাতাসের ফসলের দোলা—...

পদ্মাপাড় থেকে উজান ঠেলে আসে হারাধন ব্রহ্মপুত্রের চরে। জমি জমা ভিটাবাড়ি সব দিয়ে এলো—স্বাধীনতার সেলামী। গরীব কৃষক হারাধনের নতুন নামকরণ হল 'রিফিউজি' বা 'ভগনীয়া'। আসামের কৃষক রঙমনের স্নেহচ্ছায়ায় নতুন ঘর বাঁধে হারাধন। নতুন ফসলের মন্ত্রে হল রাখীবন্ধন। ভাটিয়ালীর হারানো রেশ এসে মিশে যায় বিহু গীতের কোমল নিখাদে। মাটির দাবী ও ফসলের অধিকারে তারা দু'জন মিলিত হ'ল ঐক্যবদ্ধ সংগ্রামে। শাসক ও শোষক প্রমাদ গোনে। উন্মাদ জাতি-বিদ্বেষের বিষ ছড়াতে লাগলো তাদের কূটচক্রী মুখ-পাত্ররা। আত্মঘাতী ভ্রাতৃরক্তে কলঙ্কিত হয় আসামের শ্যামল মাটি। হারাধনের ছোট্ট কুটির ভস্মীভূত হয়। কিন্তু অসমীয়া কৃষক রঙমনের মনকে কেউ বিষাক্ত করতে পারেনি। হারাধনের পোড়ামাটিতে এসে দাঁড়িয়ে বলে—'আমি আবার তোমার ঘর বেঁধে দেবো'। রঙমন বেদনার্ত বিহু সুরে গান ধরে—

মনরে 'ধননীর চেনে'হয় নিজরার পানীকে এটুপি পিঁউ।
পুরাকোই ভেটিতে তুমি ঘরে বান্ধা আমি তঙাল তোলাই দিঁউ।

(মনের বর্নের ঝর্ণা জলের চলো একবিন্দু খাই
পোড়া ভিটেয় বাঁধি ঘর হাতে হাত মিলাই)

হারাধনের নিরুদ্ধ কণ্ঠে ভাটিয়ালী ভেঙ্গে পড়লো—
আবার আমি বান্ধমু ঘর, আবার গাইমু গান
দুঃখে যদি পাষাণ গলে, গলবে কি পরাণ।

রঙমনের গানে অপরাজেয় মানবতা প্রতিধ্বনিত হল—
'লুইতর চাপরিত চাকৈয়ে কান্দিলে মানুহর নাও খোণ চাই
মানুহর দুখতে মানুহ বুরিব আনকহোন দোষিবর নাই।

(চখা কাঁদে চখী কাঁদে ব্রহ্মপুত্র চরে
নিজের হাতে ডুবিয়ে 'নাও' মানুষ ডুবে মরে)

এবার হারাধন গায়—
পদ্মার তুফান উড়াইয়া নিলো আমার সুখের ঘর
উজান ঠেইল্যা আইলাম আমি লুইতের চর।
আমার ভাঙ্গা নাওয়ে বন্ধু তুমি দিলায় পাল
আমি ধরলাম বৈঠা বন্ধু তুমি ধরলায় হাল।

এ মিলন গাঙে আনলো বলে কে বিভেদের বান
চর ভাঙ্গিল ঘর ভাঙ্গিল ডুব্‌লো সোনার ধান।
আমার দেহে বৃষ্টি শুকায়
রক্তকণায় সুরুয ঘুমায়
হালের খুটি মুঠি শোভায়
তবু কেন উপবাসী
নিজ দেশে পরবাসী
সমনীয়া বলো না আমায়

রঙমন উত্তর দেয়—
'ভাষা নবুজিও যুগে যুগে আছে মানুহে মানুহর পিনে
মরমর ভাষারে আখর নাইকিয়া বুজিব খুজিলেই চিনে।

(ভাষা না জেনেও মানুষ পেয়েছে মানুষের অন্তর
ভালোবাসার নাই যে ভাষা, নাই কোন আখর)

'গঙ্গার চাপরির তলিতে দেখিবা লুইতর পলসো আছে
তোমারে মোর আইয়ে কান্দিলে একই চোকু পানী মোছে

(গঙ্গা গর্ভে ব্রহ্মপুত্রের পলিমাটি পড়ে
তোমার আমার মায়ের কান্নায় একই অশ্রু ঝরে)

তুমি এ মোয়ে দেশখন গঢ়োতে যদিহে কেচা ঘাম সরে
দুয়োরে ঘামেরে মিলনে দেখিবা বুরঞ্জী রচনা করে ।

(তুমি আমি একই ঘামের একই শ্রমের দাস
সেই ঘামের মিলনে চলো গড়ি ইতিহাস।)

তারপর দুজনে মিলিত কণ্ঠে গান ধরে :
"এনেনু দুঃখ লাগে বান্ধৈ, এনেনু দুঃখ লাগে"
"এমন দুঃখ লাগে র বন্ধু,
এমন দুঃখ লাগে
অতীত দিনের মিলন স্মৃতি
যখন মনে জাগে ।।
তুমি ছড়ালে বীজ বন্ধু, আমি কাটলাম আলি
একই সঙ্গে ঘরে আনলাম সোনালী রূপশালী।

কিন্তু বিচ্ছেদই শেষ কথা নয়, আবার আমরা মিলন-বিহুর বসন্তোৎসবে নতুনদিনকে আনবো ।
"এনেনু ভাল্ লাগে বান্ধৈ, এনেনু ভাল্ লাগে"
এমন ভাল লাগরে বন্ধু
এমন ভাল লাগে !"
তুমি নাচ বিহু নাচ আমি দিব তালি

ঐক্যতানে মিশে যাবে বিহু-ভাটিয়ালী
দেশকে আবার গড়বো মোরা বুকের মরম ঢালি ।।

"..................যখন অসমীয়া-বাঙালী বিদ্বেষের বিষ বন্যায় একটা সুসভ্য ও স্বাধীন জাতির সম্মান ধূলায় লুটিয়ে পড়ার উপক্রম হয়েছে, অসমীয়া-বাঙালী পরস্পরের প্রতি বিশ্বাস হারাচ্ছে তখন ধ্বংসের মাঝে শঙ্খধ্বনীর মতো শোনা গেছে......ভারতীয় গণনাট্য সংঘের খ্যাতনামা কর্মী ও শিল্পী হেমাঙ্গ বিশ্বাস, সুপরিচিত গায়ক ও চলচ্চিত্র পরিচালক ডাঃ ভূপেন হাজারিকার উদ্যোগে শান্তি ও সম্প্রীতির গান নিয়ে এক সাংস্কৃতিক অভিযাত্রী দল আসাম পরিভ্রমণে অগ্রসর হয়েছেন।"......স্বাধীনতা, ৯ সেপ্টেম্বর, ১৯৬০ ।

১

প্রতিধ্বনি শুনি, প্রতিধ্বনি শুনি
মোর গাঁয়ের সীমানায় পাহাড়ের ওপারে
নিশীথ রাত্রির প্রতিধ্বনি শুনি ।।

ওপারে ঐ কিসের সাড়া বুঝিতে না পারি
প্রাণে আমার দিলো দোলা ঢেউ যে এসে তারি
কেমন করে ডিঙাব এই পাহাড় সারি সারি
সুদূরের ঐ আওয়াজে স্বপ্নের জাল বুনি ।

হয়ত বা কোনো গাঁয়ের বধূ হৃদয় ভাঙাকথা
হয়ত বা কোনো ঠাকুরমার রাতের রূপকথা
হয়ত বা কোনো কিষাণের মাটির ব্যাকুলতা
চেনা চেনা সুর সে যে তবুতো না চিনি ।।

উঠলো নতুন সূর্য আবার রাঙা রোদ পড়ে
সামনে যত কুয়াসা ঘোর ভয়ে দূরে সরে
নয়াচীন জেগে ওঠে মাভৈঃ ডাক ছাড়ে
আওয়াজে তার হাজার হাজার পাহাড় ভেঙে পড়ে
জনতা সমুদ্রের কোলাহল শুনি ।।

ভূপেন হাজারিকা রচিত মূল অসমীয়ার বাংলা অনুবাদ

থাকিলে ডোবাখানা হবে কচুরিপানা
বাঘে হরিণে খানা একসাথে খাবে না
স্বভাব তো কখনও যাবে না ।।

জলের স্বভাব যেমন ধারা নিম্নদিকে ধায়
আগুনের স্বভাব যেমন সবকিছু পোড়ায়
ছারপোকারই স্বভাব যেমন রক্ত চুষে খায়
থাকে না ধরিলে বস্তু কাটে উইপোকায়
পাতিকাক পুষে ঘরে, যতই পড়াও না তারে
সে শুধু কা কা করে কৃষ্ণ বলে না ।।

সাপের স্বভাব যেমন মারে বিষাক্ত ছোবল
ছেলে ছোকরার স্বভাব যেমন পাকায় গণ্ডগোল
বিড়ালেরই স্বভাব যেমন হাঁড়ির পানে চায়
কখন শিকে পড়ছে ছিঁড়ে তারই লালসায়
বুনো ওল খেলে পরে, গলাটা কিট্ কিট্ করে
যেমন সিঁধেল চোরে পড়লে ধরা কবুল করে না ।।

জমিদারের স্বভাব করে চাষীর সর্বনাশ
খাতা ব্যবসায়ীদের স্বভাব খোঁজে চৈত্রমাস
ধনীর স্বভাব গরীব মারার কলকাঠি বানায়
ওরা বিভেদ বিষের আগুন নিয়ে খেলছে এ বাংলায়
সেদিন ঐ বাগমারীতে, বাঙ্গালী পাঞ্জাবীতে
ছিল লাগ্ লাগ্ লাগ্ লাগিয়ে দিতে চিত্তেতে বাসনা ।।

ভণ্ডযোগী জটাধারী তিলক ফোটা গায়
ওরা গণতন্ত্রের মন্ত্র নিয়ে ডুগডুগি বাজায়
ওদের মুখেতে অহিংসার মন্ত্র, হাতে শিশুর খুন
ওরা গুণীর গুণী গুণগুণাগুণ গাইতেছে রামধুন
গুণীরা বেগুন কাটে, জনগণ তুলবে লাটে
চলছে মাঠে ঘাটে তারি প্রস্তুতি জল্পনা ।।

কথা ও সুর : গুরুদাস পাল।

৩

ওরা আমাদের গান গাইতে দেয় না
নিগ্রো ভাই আমার পল্ রোবসন।
আমরা আমাদের গান গাই ওরা চায় না ওরা চায় না
নিগ্রো ভাই আমার পল্ রোবসন ।।

ওরা ভয় পেয়েছে রোবসন
আমাদের দৃপ্তকণ্ঠে ভয় পেয়েছে
আমাদের রক্তচোখে ভয় পেয়েছে
আমাদের কুজকাওয়াজে ভয় পেয়েছে. রোবসন
ওরা বিপ্লবের ডম্বরুতে ভয় পেয়েছে—রোবসন
নিগ্রো ভাই আমার পল্ রোবসন ।।

ওরা ভয় পেয়েছে জীবনে
ওরা ভয় পেয়েছে মরণে
ওরা ভয় করে সেই স্মৃতিকে
ওরা ভয় পেয়েছে দুঃস্বপনে ।।

ওরা ভয় পেয়েছে রোবসন
জনতার কলোচ্ছ্বাসে ভয় পেয়েছে
একতার তীব্রতায় ভয় পেয়েছে
হিম্মতে শক্তিতে ভয় পেয়েছে, রোবসন
ওরা সংহারের মূর্তি দেখে ভয় পেয়েছে রোবসন
নিগ্রো ভা[illegible] আমার পল্ রোবসন ।।

কথা ও সুর : কমল সরকার।

৪

ফিরাইয়া দে দে দে মোদের কাইয়ুর বন্ধুদেরে
মালবারের কৃষক সন্তান
(তারা) কৃষক সভার ছিল প্রাণ
অমর হইয়া রহিবে মোদের দেশের দশের অন্তরে ।।

কৃষক মায়ের রাখতে ইজ্জত মান
তারা ফাঁসিকাষ্ঠে দিলো প্রাণ
ফিরিয়া পাবো নারে মোদের কাইয়ুর বন্ধুদেরে ।।

লজ্জার কথা থুইবোরে কোথায়
তাদের বাঁচাইতে নারিলাম হায়
ছাইড়া দিতে বাধ্য করতে নারলাম দেশের অবুঝ সরকারেরে

শোনরে মোদের কৃষক সন্তান
শোনরে মোদের দেশপ্রেমী সন্তান
শোনরে মোদের বীরের মায়ের প্রাণ
(তোরা) অক্ষমতার দেরে প্রতিদান
ফিরাইয়া দে এদের হাজারে হাজারে ।।

চার কাইয়ুরের বদলে আজ ভাই
মোদের হাজার হাজার কাইয়ুর চাই
ফিরাইয়া পাবো মোদের কাইয়ুর শহীদেরে ।।

কথা ও সুর : বিনয় রায়।

৫

ঢেউ উঠছে কারা টুটছে আলো ফুটছে প্রাণ জাগছে
গুরু গুরু গুরু গুরু ডম্বরু পিনাকীর
বেজেছে বেজেছে বেজেছে
মরা বন্দরে আজ জোয়ার জাগানো ঢেউ
তরণী ভাসানো ঢেউ উঠছে।

শোষণের চাকা আর ঘুরবে না ঘুরবে না
চিমনিতে কালো ধোঁয়া উঠবে উঠবে না
বয়লারে চিতা আর জ্বলবে না জ্বলবে না
চাকা ঘুরবে না, চিতা জ্বলবে না, ধোঁয়া উঠবে না
লাখে লাখ করতাল হরতাল হেঁকেছে
হরতাল হরতাল হরতাল
আজ হরতাল আজ চাকাবন্ধ ॥
গুরু গুরু ডম্বরু……

গ্লানি পারবে না ভোলাতে মধুমাখা ছুরিতে
জনতাকে পারবে না ভোলাতে
আর পারবে না দোলাতে মরীচিকা মায়াতে
বিভেদের ছলনায় ছলিতে ॥

মিছিলের গর্জনে দুর্জয় শপথে গর্জে ঐ গর্জে
আজ হরতাল, আজ চাকাবন্ধ ॥

কথা ও সুর : সলিল চৌধুরী।

৬

বীর প্রধান ও, বীর প্রধান ও
দার্জিলিং কো চিহাবাড়ি সরমায়াদার কো থইলো
লড়নে পড়ছো ভন্নে বাটো তিমিলে দিখায়ো
তেই ভোক্‌কো লড়াই ওমা ভয় শহীদ
তিমলাই লাল সেলাই ছ ।।

রক্ত বর্নাকো ঝাণ্ডা হামরো একতা কো নিশান
এ ঝাণ্ডা মুনি সোতেকাছো বীর প্রধান ।
তিমলাই লাল সেলাম ছ ।।

লিটল থিয়েটার গ্রুপ কর্তৃক অভিনীত "তীর নাটকের গান" । কথা : কালু সিং ।
সুর : হেমাঙ্গ বিশ্বাস ও কালু সিং

৭

দূরে দূরে বনধারে সারি সারি গ্রামরে
ঝোড়ো হাওয়া শন্‌শানিয়ে বয়
চাঁদনী রাতে মাদল কে বাজায়
ধিতাঙ্‌ ধিতাঙ্‌ ঐ শোনা যায় ।।

ও শালমহুয়ার বন মাতাল করে মন
কেন বিষাদী গান গায়, গায় গো
গহন আঁধার চিরে কি যে সুর ভেসে আসে
পরাণে কাঁদন কেন বয়, বয়গো
নিঝুম রাতে সন্তান মায়ের বুকে কেন
দুধের লাগি শুধুই কাঁদে হায় ।।

দূরে দূরে বনধারে কারা যে যায় গো
লাল নিশানের ঝোড়ো হাওয়া বয় ।।

ধান কাটি কাটি চল ধান
ধান কাটি কাটি চল ধান
ও জমিদারে দেবো না মোর বোনা ধান
ঘুম-ভাঙা গান মোদের লোগায়, ভাই গো
মহাজনে দেবো না মোর বউ-এর মান
দুধের বাছা কাঁদবে না ক্ষুধায়, হায় গো
দুঃখের আঁধার কাটে দূরে নীলিমায়
মুক্তির গান ঐ শোনা যায় ।।

কথা ও সুর : মেঘনাদ।

৮

মোর জান প্রাণ ঐ লাল ধান আহা রে
চল ভাই সব কাস্তে হাতে খামারে।
লাগরে সবাই কোমর বেঁধে বাহারে
তোল ধান সব লক্ষ হাতে খামারে।
পৌষের এই শিশির ভেজা ভোরেতে
চল ভাই সব কাস্তে হাতে খেতেতে ॥
ও বউ শোন আলপনা দে দুয়ারে
তুলবো ঘরে সোনার দানা এবারে ॥

সব সনে এই ক্ষেতে সব জনে এই হাতে
বুয়েছি এ ধান মাঠে
পাইনিকো এক কণা, রক্তেতে ধান বোনা
জান গেছে মান গেছে এই কথা ভুলব না
জীবন কেটেছে বড় দুঃস্বপ্নে ॥

পৌষের এই শিশির ভেজা ভোরেতে
রোদেতে, ঝড়েতে, জলেতে, জারেতে
ফলাই সোনা মাটির বুকে
সইব না সইব না, এই মাটি এই সোনা
শেষ লড়াই লড়বো মোরা ফিরব নারে ॥

কথা ও সুর : মেঘনাদ।
মেদিনীপুর জেল থেকে [illegible] স্বরলিপিসহ এই গান ৬টি 'মাস সিঙ্গারদের' কাছে পাঠান

৯

মুখ গীদাল হামরাগুলা ভাওয়াইয়া গান গাই
হালবাড়ির কামাই সারি দুতরা ডাঙাই,
সুখদুঃখের কথা যে লায় মনতে পাড়িল
চটকা সুরে দুতরা ডাং বাজিয়ারে উঠিল ॥

স্বাধীন হইনু, ঘর হারাইনু, নাই আর ভিটামাটি
পরর ভূঁইয়ৎ ঘর বাঁধিয়া পরর ভূঁইয়ৎ খাটি,
দিনমানে সেই আড়াই টাকা মজুরী পাইয়া
মাইয়া ছাওয়ায় রুটি চাবাই আন্ধারৎ বসিয়া ॥

হামি হয়তো মরি যাইম (ভাই) না বাঁচিম বেশীদিন
ডাক্তারবাবু কইছেন হৃদরোগ বড়ই কঠিন।
গান কবিতা বন্ধ হইল মোর আসর করা মানা।
কেমন করে গান করিম ভাই হইলরে ভাবনা ॥

ভাবিনু না হয় ছাপি দিম মঘ গান দুচারখানা
সেন্সারে কাটিয়া গানের ভাব রাখিল না।
মনের আগুন চোখের জলে নিভানোর কথাখানা,
সেন্সারে কয় আগুন শব্দ বলাবে চলিবে না ॥

আগুন বাদ দিয়া শুধু জল দিয়া কেমন করে গান গাই,
ভাবে বুঝিনু দুঃখ পাইলেও বলিবার উপায় নাই।
হামার গান তোমরা ভাইরে সাঙ্গ ধরি নিও,
সময় এলে আগুনে গান হাজার কণ্ঠতে গাইও ॥

রচনা : নিবারণ পণ্ডিত।

১০

শতফুল বিকশিত হোক
যত আগাছা নির্মূল হোক
মোরা যুবকেরা সকালের সূর্য
জেনো আটটা নটার পৃথিবীতে আনবই
নতুন এক বসন্ত ।।

মুক্ত জনগণ ভরিয়ে দেবে
পৃথিবীতে মুক্ত বাতাস
যেখানে নারীরা থাকবে জুড়ে
পৃথিবীর অর্দ্ধেক আকাশ ।।

রচনা : সমরেশ বন্দ্যোপাধ্যায় ।

১১

হুঁশিয়ার
ও সাথী কিষাণ মজদুর ভাইরে হুঁশিয়ার ॥

ঐ মৃত্যুর বিভীষিকা ছড়িয়ে ছড়িয়ে
গ্রাম জ্বালাতে জ্বালাতে মাটি
হিংস্র সাপের সারি তুলেছে ফণা
কেড়ে নিতে বাঁচাবার লড়বার অধিকার
রক্তে রক্তে বোনা ফসলের অধিকার
সাথীদের খুনে রাঙা পথে দেখ
হায়নার আনাগোনা ॥

জানি পারবে না, কেড়ে নিতে জনতার অধিকার
(পারবেনা কেড়ে নিতে পারবে না)
জাগ্রত জনতার রোষানলে ছাই হবে
পুড়ে যাবে শত্রুর শাণিত ফণা।
তাই আহ্বান দিকে দিকে—নয় আর দেরী নয়
সময় তো নেই আর ভাইরে—
জোটটাকে আমাদের ইস্পাত করে গড়ে
তুলে নাও হাতিয়ার ভাইরে
আজ ছিঁড়ে ফেল দু'হাতে চক্রান্তের জাল
বিভেদের কুমন্ত্রণা ॥

জানি জ্বলছে জ্বলছে শত আগ্নি পাহাড় বুকে
চক্ষে চক্ষে জ্বলে তীব্র ঘৃণা,
সাথীদের খুনে বুকে উল্কা জ্বালার দাহ
রক্তিম শপথে যে ভরা চেতনা।
তাই আহ্বান -
ও সাথী কিষাণ মজদুর ভাই শোন আহ্বান।
তাই আহ্বান দিকে দিকে নয় আর দেরী নয়
সময় তো নেই আর ভাইরে
জোটটাকে আমাদের বজ্রকঠিন করে

তুলে নাও হাতিয়ার ভাইরে।
আজ কালজয়ী সংগ্রাম শুরু করো বন্ধুরে
হেঁকে বল সইবো না আর সইবো না
সাথীদের খুনে রাঙা পথে পথে
হায়নার আনাগোনা
আর সইবো না ।।

রচনা : বাসুদেব দাশগুপ্ত

১২

কমরেড শোন বিউগ্‌ল ঐ হাঁকছে রে
তোল কাঁধে নে জঙ্গী হাতিয়ার
আয় আজাদীর জং লড়ি চল ডর ছেড়ে
চল এগিয়ে রাস্তা করি বার ।।

দীন মজুরের ঘরে যে তোর জনম ভাই
খুন বিকিয়ে ভুখ মেটে না তোর
ভাই ব্রাদারী দোস্তি একাই আজাদী
এই লড়াইয়ের কায়দারে মজদুর ।।

হুকুমতের তক্ত জুড়ে রয় যারা
কিসের জোরে লাল করে ভাই আঁখ
কামান কার্তুজ আর বেয়নেট
আমরাই তো গড়ি লাখে লাখ ।।

ভুখশেকলের শক্ত বাঁধন তোর তরে
ছাড় দেখি ভাই দীন-ভিখারীর ভেক্
উড়ারে আজ লাল ঝাণ্ডা দিল ভরে
আজাদী ঐ দোরগোড়ে তোর দেখ ।।

অনুবাদ : জ্যোতির্ময় নন্দী
অক্টোবর বিপ্লবের বিখ্যাত গান Comrades, the bugles are sounding-এর অনুবাদ।
অনুবাদকাল ১৯৬৩

# আন্তর্জাতিক

জাগো জাগো জাগো সর্বহারা
অনশন বন্দী কৃতদাস,
শ্রমিক দিয়াছে আজ সাড়া
উঠিয়াছে মুক্তির আশ্বাস।
সনাতন, জীর্ণ কু-আচার
চূর্ণকরি জাগো জনগণ
ঘুচাও এ দৈন্য হাহাকার
জীবন মরণ করি পণ।
শেষযুদ্ধ শুরু আজ কমরেড
এসো মোরা মিলি একসাথ
ইণ্টারন্যাশনাল
মিলাবে মানব জাত।।

অনুবাদ: মোহিত বন্দ্যোপাধ্যায়

বিশ্বের প্রথম শ্রমিকরাষ্ট্র ১৮৭১ সনের রক্তাক্ত প্যারী কমিউনের গর্ভজাত এই সংগীত। কমিউনে অংশ গ্রহণকারী-শ্রমিক কবি ইউজেন পোত্তিয়ের এই গানটি রচনা করেন। সুর সংযোজনা করেন কমিউনে অংশগ্রহণকারী বিপ্লবী সুরকার পিয়ের দেগতায়।